তারা লাইন দিয়ে দেবে। কিন্তু সি.ই.এস.সি.কে মিল কর্তৃপক্ষ যখন ফিফটি পারসেন্ট টাকা বিদ্যুৎ এর জন্য তারা দিতে গিয়েছিলেন তখন সেখানে বলে যে মন্ত্রীর নির্দেশ আছে লাইন দেওয়া যাবে না। বন্ধ কারখানা খোলার জন্য যেখানে আমরা সহযোগিতা করতে রাজি সেখানে বিদ্যুৎ এর লাইন দেওয়া যাচ্ছে না বলে কারখানা চালু করা যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি অবিলম্বে মিল কর্তৃপক্ষের সঙ্গে সি.ই.এস.সি.র চুক্তি অনুযায়ী তারা ফিফটি পারসেন্ট টাকা জমা নিয়ে যাতে বিদ্যুৎ এর সুযোগ দিয়ে দেন এবং কারখানাটি যাতে আবার চালু হয়, ৫ হাজার শ্রমিক সেখানে কাজ করে তারা যাতে আবার চাকরি পায় সেটা দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার গঙ্গা ভাঙনের ঘটনার ব্যাপারে আপনার মাধ্যমে এখানে বলতে চাই। আমার এলাকায় হাসানপুর এবং সোদপুর, একটি লক্ষ্মীপুর অঞ্চলে আর একটি নুরপুর অঞ্চলে সেখানে অত্যন্ত উদ্বেগজনক ও ভয়াবহ অবস্থা হয়েছে। আমরা অত্যন্ত চিন্তার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছি। এবারে জুন মাসে নদীতে জল বাড়লে সিরিয়াস ভাঙন দেখা দেবে। এখন নদীতে জল নেই। গতবারে ভাঙনের ফলে অনেকটাই চলে গিয়েছে। মাননীয় মন্ত্রী দেবব্রতবাবু সেখানে গিয়েছিলেন উনি হাসানপুর দেখেছেন, সোদপুর দেখেননি। আমি সরকারের কাছে আবেদন জানাচ্ছি সেখানে স্কিম করে ভাঙন প্রতিরোধের ব্যবস্থা করুন। এখন থেকে ব্যবস্থা না নিলে পাথর ক্যারি করে নিয়ে আসা স্ট্যাগিং করা মেজারমেন্ট করা তাকে পিচিং করা এইসব করতে ভাল সময় লাগবে। সেইজন্য অবিলম্বে বিভাগীয় অফিসারদের সেখানে পাঠিয়ে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী ১৫ই এপ্রিল গ্যাট চুক্তি সই হতে চলেছে। ভারতবর্ষের অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে এই চুক্তি একটি দৃঢ় এবং বলিষ্ঠ পদক্ষেপ। কিন্তু স্যার, এরা গ্যাট চুক্তি কি, তা না জেনে, না বুঝে অনর্থক তার বিরোধিতা করছেন এবং ভারতবর্ষের অর্থনৈতিক উন্নয়নের অগ্রগতিকে বাধা দিচ্ছেন। স্যার, মুখ্যমন্ত্রী নিজেই উদার অর্থনীতি এবং উদার শিল্পনীতির সমর্থক এবং তিনি উদার নীতির সমর্থক বলেই অসীমবাবুর কাজকর্ম যে তিনি পছন্দ করেন না তা তিনি সি.আই.আর-এর মিটিং-এ দাঁড়িয়ে প্রকাশ্যে বলেছেন। আমরা অভিযোগ করা সত্ত্বেও মুখ্যমন্ত্রী আজও বললেন না যে তিনি এই অভিমত ব্যক্ত করেছেন কিনা? স্যার, এই গ্যাট চুক্তি নিয়ে বামফ্রন্ট মানুষকে বিভ্রান্ত করছে এবং সেদিন তারা 'কালা দিবস' পালন করবেন বলে জানিয়েছেন। এরা স্যার, এর জন্য রাজধানী দিল্লিতে গিয়ে মিছিল করে পার্লামেন্ট দখল করতে চেয়েছিল এবং এইভাবে গোটা ভারতবর্ষে একটা অরাজকতার সৃষ্টি করতে চাইছে। আমরা সমবেত ভাবে এর প্রতিবাদ জানাতে বদ্ধপরিকর। ভারতবর্ষের অর্থনৈতিক উন্নয়নের স্বার্থে ১১৭টি দেশ গ্যাট চুক্তির মাধ্যমে যে নতুন পথে এগুচ্ছে আমরা আন্তরিকভাবে তাকে স্বাগত জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সি.এম.ডি.এ-এর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বালির গ্রামাঞ্চলের ৫টি গ্রাম পঞ্চায়েতে সি.এম.ডব্লু.এস.এ.-এর যে জল প্রকল্প আছে তার অবস্থা অত্যন্ত করুন এবং সে কথাটাই আমি আপনার মাধ্যমে তুলে ধরে তার অবিলম্বে প্রতিকার চাই। সেখানে ডিপ